বিবাহ হইয়াছে ; এই সাত বৎসর কাল চমি শীত গ্রীষ্ম বর্ষা, সুখ অসুখ, সকল তুচ্ছ করিয়া যাহাকে খাওয়াইয়া আসিল, সেই লোকটাই আজ নিতান্ত অকৃতজ্ঞের ন্যায় তাহার অন্নকে প্রত্যাখ্যান করিয়া তাহাকে রীতিমত অপমান করিয়া গেল। এই লোকটার জন্যই আবার মনের এত চাঞ্চল্য! চমি মনকে চোখ রাঙাইয়া বলিল, খবরদার!

সন্ধ্যা হইলে চমি ঘরে প্রদীপ জ্বালিয়া ছেলেকে ঘুম পাড়াইল। তার পর ছেলেকে ঘুম পাড়াইয়া দুপুর বেলার পান্তের ভাতগুলো খাইয়া শয়নের উদ্যোগ করিল। শুইবার আগে একবার অপর ঘরের দিকে চাহিয়া ডাকিল, "থাকি, ঘুমিয়েছিস্ না কি?"

অন্ধকার ঘরের ভিতর হইতে থাক উত্তর দিল, "না।"

চমি বলিল, "এখনো ফির্‌লো না। রাত তো দুঘড়ি হলো, গেল কোথায়?"

যেন গম্ভীর উপেক্ষার স্বরে থাক উত্তর দিল, "কে জানে।"

নিজের ঘরের বাঁশের আগড় ভেজাইয়া দিয়া চমি শুইয়া পড়িল। শুইল বটে, কিন্তু চোখে ঘুম আসিল না। লোকটার সন্ধ্যার সময়েই ফিরিবার কথা, অথচ এত রাত্রি পর্য্যন্ত কেন ফিরিল না, এই চিন্তাটা মনের ভিতর তোলাপাড়া করিতে লাগিল। চমি জোর করিয়া সে চিন্তাটাকে চাপা দিবার চেষ্টা করিল, এবং তজ্জন্য কাল বামুনপুকুরে মাছ ধরিবে, বা জোমড়ার খালে যাইবে, তাহারই মীমাংসায় প্রবৃত্ত হইল। কিন্তু স্বল্পকালমধ্যেই যখন সে মীমাংসা হইয়া গেল, অথচ তখনও চোখে ঘুম আসিল না, তখন সে আর একটা নূতন চিন্তা জুটাইয়া লইল।

তাহার মাণিক—এই দেড় বছরের ছেলেটুকু কত দিনে বড় হইবে? বড় হইয়া সে যখন মাছ ধরিতে শিখিবে, তখন চমি আর জাল ঘাড়ে করিয়া ঘুরিতে যাইবে না। বড় জোর সে বাজারে গিয়া মাছগুলা বেচিয়া আসিবে। পয়সা যাহা পাইবে সব খরচ করিবে না। কিছু কিছু জমাইয়া চার গণ্ডা সাড়ে চার গণ্ডা টাকা হইলে একটি বৌ ঘরে আনিবে। তার পর মাণিকের আবার ছেলে হইবে। এত আশাও মানুষে করে? কিন্তু আশা লইয়াই সংসার। তখন আজ যেমন মাণিক পাশে শুইয়া আছে, এমনই করিয়া নাতিটিকে পাশে রাখিয়া ঘুম পাড়াইবে। আর ঐ হতচ্ছাড়া মিন্‌সে ফ্যাল্ ফ্যাল্ করিয়া তাকাইতে থাকিবে। সে কিন্তু কিছুতেই নাতিটিকে ঐ মিন্‌সের কাছে যাইতে দিবে না। সে থাকিকে লইয়া আসিয়াছে, তাহাকে লইয়াই থাকিবে।

(৪)

"থাক!"

চমি কান খাড়া করিল। থাক কি উত্তর দিল, শুনা গেল না। গোরাচাঁদ বলিল, "পয়সা যোগাড় ক'রে চাল নিয়ে আস্‌তে রাত হয়ে গেল। এখন উঠে ভাত চাপিয়ে দাও।"

থাক উত্তর দিল, "এই রাত দুপুরে আমি রাঁধতে পারবো না।"

গোরাচাঁদ বলিল, 'না রাঁধলে খাব কি?"

থাক বলিল, "তা আমি জানি না।"

গোরাচাঁদ একটু চুপ করিয়া থাকিয়া গম্ভীরস্বরে বলিল, "কিন্তু মাণ্‌কের মা নিশুতি রাতে উঠিয়া আমাকে রেঁধে দিয়েছে।"

চড়া গলায় থাক বলিল, "তবে মাণ্‌কের মার কাছেই যাও না, দেখি—কেমন রেঁধে দেয়।"

"আচ্ছা" বলিয়া গোরাচাঁদ চমির ঘরের দরজায় আসিয়া ডাকিল, "মাণ্‌কের মা!"

চমি চোখ দুইটা জোরে টিপিয়া পড়িয়া রহিল। গোরাচাঁদ আগড়ে ধাক্কা দিতে দিতে ডাকিল, "মাণ্‌কের মা—ও মাণ্‌কের মা!"

চমি উত্তর দিল না, পাছে শব্দ হয় বলিয়া নিঃশ্বাসটি পর্য্যন্ত ফেলিল না। গোরাচাঁদ আর দুই একবার ডাকিয়া, 'দূর হোক্' বলিয়া চাউলের পুঁটুলিটা নিজের ঘরের দাবায় ধপ্ করিয়া ফেলিয়া দিল। চমির ইচ্ছা হইল, উঠিয়া রাঁধিয়া দেয়। কিন্তু তখনি মনে হইল, কেন সে রাঁধিতে যাইবে? সুয়ো রাণী দিক্ না। মিন্‌ষের যে বড় তেজ? চোখ টিপিয়া ভাবিতে ভাবিতে চমি ঘুমাইয়া পড়িল।

পরদিন সকালে চমি থাককে জিজ্ঞাসা করিল, "হ্যাঁলা থাকি, কাল কখন্ ফির্‌লো?"

থাক বলিল, "অনেক রাতে।"

চমি বলিল, "সেই রাতে তোকে আবার রাঁধতে হলো?"

মুখটা ভারি করিয়া থাক উত্তর করিল, "বোয়ে গেছে আমার রাঁধতে।"

চমি। খেলে কি?

থাক। কি আবার খাবে? হরিমটর।

চমি। দু'জনে ভাগ ক'রে খেয়েছিলি বোধ হয়?

থাক একটু শ্লেষের হাসি হাসিল। থাক উত্তর না দিয়া গাম্ভীরভাবে রহিল। চমি একটু চুপ করিয়া থাকিয়া বলিল, 'কেন, উঠে এক মুঠো রেঁধে দিতে পার্‌লি নে?"

মুখখানা বিকৃত করিয়া থাক উত্তর দিল, "না।"

তীব্র ভ্রূভঙ্গী করিয়া চমি বলিল, "ধন্যি মেয়ে তুই যা হোক। মানুষটা সারা দিন-রাত না খেয়ে রইলো আর তুই এক মুঠো রেঁধে দিতে পার্‌লি না?"

ঠোঁটটাকে উল্টাইয়া তীব্রকণ্ঠে খাক বলিল, "এত দরদ তো তুমি উঠে রেঁধে দিলে না কেন? তোমার দরজায় গিয়ে তো মাথা কুটলে, একটা সাড়া পর্য্যন্ত দিলে না; এমন আল্‌গা দরদ সবাই দেখাতে পারে।"

বলিয়া সে চমির মুখের কাছে আপনার হাত দুইটা নাড়িয়া দিল। চমিও উত্তরে চড়া সুরে কি বলিতে যাইতেছিল, কিন্তু বলা হইল না। গোরা মুখ হাত ধুইয়া উপস্থিত হইল, এবং খাককে সম্বোধন করিয়া বলিল, "আজ আর খাটতে যাব না। সকাল সকাল রান্না চাপিয়ে দাও, আমি ছিপটা নিয়ে দেখি, দুটো মাছ যদি পাই।"

এই নির্লজ্জ পুরুষটার দিকে একটা তীব্র কটাক্ষ নিক্ষেপ করিয়া চমি সরিয়া আসিল, এবং জালখানা ঘাড়ে লইয়া দ্রুতপদে বাহির হইয়া গেল।

সেই দিন চমি বুঝিল, স্বামী একেবারে গোল্লায় গিয়াছে। ঐ হতচ্ছাড়া মাগীটা নিশ্চয়ই উহাকে গুণ করিয়াছে; সেই গুণের প্রভাবে উহার আর মাথা তুলিবার সাধ্য নাই। সুতরাং স্বামীকে এখন আর কোনও কথা বলা বৃথা। চমি সেই দিন হইতে স্বামীর চিন্তা পরিহার করিবার সঙ্কল্প করিল, এবং মনকে অনেক বুঝাইয়া সেইরূপে চলিবার চেষ্টা করিতে লাগিল।

৫

বাজারে যাইতে যাইতে প্রতিবেশী জগার মা বলিল, "ওলো চমি, আর শুনেছিস্, আমার বোন-জামায়ের ভাই রঘোকে দেখেছিস্ তো?"

চমি কৌতূহলান্বিত হইয়া বলিল, "দেখেছি বৈ কি খুড়ী, সে যে কতবার তোমাদের ঘরে এসেছিল। তার কি হয়েছে?"

জগার মা বলিল, "হতভাগা একটা বৌ থাক্‌তে আর একটা বিয়ে করেছিল। এই তোরি মত আর কি?"

চমি সাগ্রহে জিজ্ঞাসা করিল, "তার পর?"

জগার মা বলিল, "তার ঐ আগেকার বৌটা সোয়ামীকে বশ কর্‌বার তরে গুণ করেছিল। কি শেকড়-মাকড় না গুঁড়ো খাইয়ে দিয়েছিল, তাতে ছোঁড়া একেবারে পাগল হয়ে গিয়েছে।"

চমি শিহরিয়া উঠিল, শঙ্কিতভাবে জিজ্ঞাসা করিল, "বল কি খুড়ী?"

জগার মা বলিল, "আর বাছা, শেকড়-মাকড়ের কি গুণ, কি বলা যায়? কোনও শেকড়ে মানুষ মরে, কোনও শেকড়ে বাঁচে।"

চমির মাথার চুলগুলা পর্য্যন্ত যেন ভয়ে খাড়া হইয়া উঠিল। খাকিও যদি এইরূপ কোনও শিকড় খাওয়াইয়া থাকে? যদি কেন, নিশ্চয় খাওয়াইয়াছে। নতুবা তেমন রাগী পুরুষটা কি এমন ভেড়া বনিয়া যায়? রূপ-যৌবন? কিসের রূপ-যৌবন? তাহারও ত এক সময়ে রূপ-যৌবন ছিল; আর তাহা খাকির অপেক্ষা কোনও অংশেই ন্যূন ছিল না, বরং অনেকটা বেশীই ছিল। কিন্তু কৈ, তাহার মোহে স্বামী তো ভেড়া বনে নাই; পান হইতে চুণটি খসিলেই অনর্থ বাধাইয়া দিত। কিন্তু এখন? নিশ্চয়ই কিছু খাওয়াইয়াছে। কিন্তু তাহার ফলে শেষে যদি পাগল হয়? বুঝি তাহার লক্ষণও একটু একটু দেখা দিয়াছে। এখন প্রায়ই একা চুপ করিয়া বসিয়া ভাবে। এমন চুপ করিয়া তো কখনও থাকিত না। তবে কি সত্যই পাগল হইয়া যাইবে?

কথাটা ভাবিতেও চমির নিশ্বাসরোধ হইয়া আসিতে লাগিল। এ দিকে জগার মা "গুণ" সম্বন্ধে প্রত্যক্ষ ও শ্রুত নানাপ্রকার মন্তব্য প্রকাশ করিতেছিল, কিন্তু সে সকল কথা চমির কানে ঢুকিতেছিল না; সে শুধু স্বামীর পরিণামচিন্তায় ব্যাকুল হইয়া স্তব্ধভাবে পথ অতিবাহন করিতেছিল।

যাইতে যাইতে হঠাৎ সে থমকিয়া দাঁড়াইয়া জিজ্ঞাসা করিল, "আচ্ছা খুড়ী, এর কি কাটান নাই?"

"কিসের কাটান?"

"এই "গুণ" করার?"

"কাটান থাক্‌বে না কেন? তবে সবাই কি জানে?"

"কে জানে?"

"রঙ্গপুরের চৈতন্য মালিক এক জন মস্ত গুণীন্। সে নাকি সব রকম তুক্‌তাক্ জানে।"

চমি ভাবিতে ভাবিতে নিঃশব্দে চলিতে লাগিল। জগার মা তাহাকে সম্বোধন করিয়া বলিল, "দেখ, চমি, কিছু মনে করিস্ না, আমার কিন্তু সন্দ হয়।"

রুদ্ধশ্বাসে চমি জিজ্ঞাসা করিল, কি সন্দ হয় খুড়ী?"

জগার মা বলিল, "খাকি ছুঁড়ী নিজ্জস্ গোরাকে 'গুণ' করেছে। এ যদি না হয়, তবে আমি রূপো জেলের মেয়েই নই।"

একটা জোর নিশ্বাস ফেলিয়া চমি বলিল, "আমারও তাই সন্দেহ হয় খুড়ী।"

জগার মা বলিল, "তুই এক কাজ কর্ বাছা,

একবার রঙ্গপুর যা। ভারী গুণীন্। কিছু করছে কি না, সে গুণে বলে দিতে পারবে। আর যদি কিছু করেই থাকে, তারও কাটান দিতে পারবে।"

চমি জিজ্ঞাসা করিল, "কি নেবে।"

জগার মা বলিল, বেশি কিছু নয়, পাঁচটা সুপারী আর সপাঁচ আনা পয়সা। তার পর ফল হ'লে খুসী হ'য়ে যা দিস্।"

"আচ্ছা দেখি" বলিয়া চমি দ্রুতপদে অগ্রসর হইল।

সেই দিন বাজার হইতে ফিরিয়া অবধি চমি স্বামীর উপর তীব্র লক্ষ্য রাখিল, এবং তাহার প্রত্যেক কাজের মধ্যেই যেন একটা পাগলামীর আভাস দেখিতে পাইল। একবার গোরা হুঁকা হাতে চুপ করিয়া বসিয়া কি ভাবিতেছিল। চমি আস্তে আস্তে কাছে গিয়া জিজ্ঞাসা করিল, "কি ভাবছিস্ মাণ্কের বাপ?"

গোরা মুখ তুলিয়া বলিল, "ভাবছি, তোর মাথাটা কবে খাব?"

চমি বলিল, "আমার মাথা তো অনেক দিনই খেয়েছিস্।"

ঘাড় নাড়িয়া গোরা বলিল, "উহুঁ, সে আমি নিজের মাথা খেয়েছি! একদিন তোর মাথার ঝোল রেঁধে আমাকে খাওয়াবি চমি?"

বলিয়া গোরা হা হা করিয়া হাসিয়া উঠিল। তাহার অর্থহীন হাসি দেখিয়া চমি ভয়ে কাঁপিয়া উঠিল! সর্ব্বনাশ! এ যে পাগল হইয়া পড়িয়াছে! চমির বুকটা গুর্ গুর্ করিতে লাগিল।

চার দিন চমি মাছ ধরিতে গেল না। সওয়া পাঁচ আনার পয়সা লইয়া ছেলেটাকে কোলে করিয়া রঙ্গপুর যাত্রা করিল। লোকের জিজ্ঞাসার উত্তরে বলিল, "ছেলেটার তরে দিগড়ের পঞ্চানন্দের ফুল আন্তে যাচ্ছি।"

৬

জগার মা জিজ্ঞাসা করিল, "কি হ'লো চমি?"

চমি বলিল, "যা বলেছ খুড়ী, মস্ত গুণীন্। গুণে হু-বহু সব ব'লে দিলে। পানের সঙ্গে গুঁড়ো খাইয়েছে। তাই তো বলি, মিন্‌ষে এত করে কেন?"

সগর্ব্বে শিরঃসঞ্চালন করিয়া জগার মা বলিল, "এই দেখ্, আমি তো বলেছি, ঐ ছুঁড়ীই তোর মাথা খেয়েছে। কিছু ওষুধপত্র দিলে?"

চমি বলিল, "তিনটে শেকড় দিয়েছে। ভাতের সঙ্গে হোক্, কি তরকারির সঙ্গেই হোক, খাওয়াতে হবে।"

ব্যস্তভাবে জগার মা বলিল, "তবে আর কি, খাইয়ে দে। ও অকাট্টি ওষুধ। দেখবি, ঐ গোরা যদি তোর পায়ে লুটিয়ে না পড়ে, আমাকে খুড়ী ব'লেই ডাকিস্ নে।"

সলজ্জে হাসিয়া চমি বলিল, "তোমার এক কথা খুড়ী।"

জগার মা হাসিয়া উঠিল। চমি বলিল, "কিন্তু ভাবছি খুড়ী, কি করে খাওয়াব? আমার ঘরে তো খায় না।"

জগার মা বলিল, "তাতে কি? ছেলের জন্ম-তিথি কি এমন একটা অছিলে ক'রে ওদের দু' মানুষকে নেমন্তন্ন কর্ না।"

খুড়ীর এই উপদেশ চমি শিরোধার্য্য করিয়া লইল।

পর দিন চমি স্বামী ও সপত্নীকে নিমন্ত্রণ করিল। খুব সকালে উঠিয়া কয়েকটা বড় বড় চিংড়ী মাছ ধরিয়া আনিল; বাজার হইতে আলু-পটোল কিনিয়া আনিয়া আড়ম্বরসহকারে রন্ধনের উদ্যোগ করিল।

রন্ধন শেষে চমি স্নান করিয়া আসিয়া এলো-চুলে ভিজা কাপড়ে শিকড় তিনটা বাটিতে বসিল। শিলের উপর শিকড়গুলাকে ফেলিতেই হঠাৎ তাহার বুকটা যেন ছাঁৎ করিয়া উঠিল। এও তো একটা অজানা শিকড়, ইহার গুণ কি, কে জানে! যদি ইহাতেই কোনও অমঙ্গল হয়, যদি এগুলা বিষাক্ত হয়? বাটিতে গিয়া চমি ভয়ে ভয়ে হাত গুটাইয়া লইল।

না না, চৈতন্য মালিক খুব ভাল গুণীন্। সে কি না জানিয়াই ইহা দিয়াছে? ইহাতে নিশ্চয়ই থাকির ঔষধের গুণ কাটিয়া যাইবে। শুধু স্বামীর পাগলামীর ভয়ই দূর হইবে না, থাকি তাহার চোখের বিষ হইবে। যেমন তাহাকে উপেক্ষা করিয়াছিল, তেমনই ফল পাইবে।

চমি দাঁতে ঠোঁট চাপিয়া জোরে জোরে শিকড়গুলা বাটিয়া ফেলিল, এবং সেই বাটা শিকড় লইয়া স্বামীর ঝোলের বাটিতে মিশাইয়া দিল।

৭

গোরা খাইতে বসিয়াছিল, চমি কম্পিতহস্তে তাহার পাতের কাছে ঝোলের বাটিটা ধরিয়া দিল। গোরা একটু হাসিয়া বলিল, "তোর বেটার বিয়ে না কি মাণ্-কের মা?"

চমি ম্লান হাসি হাসিয়া বলিল, "না বেটার বাবার বিয়ে।"

সহাস্যে গোরা বলিল, "তোর সাথে বুঝি?"

চমি হাসিবার চেষ্টা করিল, কিন্তু হাসিতে পারিল না। সে মুখ ফিরাইয়া পাথরবাটিতে অম্বল ঢালিতে লাগিল। গোরা ঝোলের বাটির দিকে অঙ্গুলি নির্দেশ করিয়া বলিল, "জোরড়ার খালের চিংড়ী বুঝি? অনেক দিন তোর হাতের ঝোল খাই নি মাণ্‌কের মা, দেখি আজ কেমন রেঁধেছিস্।"

চমির বুকটা দুড়্ দুড়্ করিয়া কাঁপিয়া উঠিল, চোখ-মুখ দিয়া যেন আগুন ঠিক্‌রাইয়া বাহির হইতে লাগিল। গোরা তখন এক গণ্ডূষ ঝোল লইয়া মুখের কাছে তুলিয়াছে। চমি পাগলের মত ছুটিয়া আসিয়া তাহার হাতটা খপ করিয়া ধরিয়া ফেলিল। গোরা হতবুদ্ধির ন্যায় তাহার উদ্বেগস্ফীত আরক্ত মুখের দিকে চাহিল।

স্বামীর হাতটা নিজের কম্পিত-হস্তে ধরিয়া হাঁপাইতে হাঁপাইতে চমি বলিল, "সত্যি ক'রে বল্ দিখি মিন্‌ষে!"

বিস্ময়জড়িতস্বরে গোরা বলিল, "কি বল্‌বো মাণ্‌কের মা?"

"থাকি তোকে গুণ্ করেছে?"

গোরা হা হা করিয়া হাসিয়া উঠিল; বলিল, "তুই পাগল হয়েছিস্?"

উত্তেজিত কণ্ঠে চমি বলিল, "আমি পাগল হই নি মিন্‌ষে, তুই পাগল হ'তে বসেছিস্।"

"তোর মাথা!" বলিয়া গোরা হাত ছাড়াইয়া লইবার চেষ্টা করিল। চমি তাহার হাতটা আরও জোরে চাপিয়া ধরিয়া কাম্পত-কণ্ঠে বলিল, "থাম্, সত্যি বল্, তুই পাগল হবি না?"

গোরা বলিল, "তোর জ্বালায় বোধ হয় এবার হবো। হাত ছাড়, ক্ষিদের সময় ন্যাক্‌রা ভাল লাগে না।"

বলিয়া সে চমির হাত হইতে আপনার হাতটা ছিনাইয়া লইল, এবং হাসিতে হাসিতে পুনরায় ঝোলের বাটিতে হাত দিল। চমি দুই হাতে ধরিয়া ঝোলের বাটিটা আহার সম্মুখ হইতে তুলিয়া লইল, এবং বাটি সমেত ঝোলটা উঠানে ছুড়িয়া ফেলিয়া দিল। গোরা কিছুই বুঝিতে না পারিয়া সবিস্ময়ে জিজ্ঞাসা করিল, "এ কি চমি?"

চমি জোরে জোরে নিশ্বাস ফেলিয়া বলিল, "ওতে ওষুধ মেশান আছে রে মিন্‌ষে, ও ঝোল বিষ!"

বিস্ময়স্তব্ধকণ্ঠে গোরা বলিল, "কে ওষুধ মেশালে চমি?"

চমি বলিল, "আমি মিশিয়েছি। থাকি তোকে গুণ্ করেছে, তারই কাটান ওষুদ ওতে আছে। চুলোয় যাক্ থাকি, তুই ওঠ মিন্‌ষে, আমার ঘরে তোর খেতে হবে না।"

বলিয়া গোরার হাত দুইটা ধরিয়া টানিতে লাগিল। গোরা তাহার উদ্বেগচঞ্চল মুখের দিকে চাহিয়া চাহিয়া হাস্য-প্রফুল্লকণ্ঠে বলিল, "তা হচ্ছে না চমি, আজ থেকে তোর হাতে ছাড়া যদি আর কারও হাতে খাই, তবে আমি রামু ঘোড়ুয়ের ছেলেই নই। থাকি যদি আমাকে গুণ্ ক'রে থাকে, তবে সে গুণের কাটান তোর হাতেই আছে।"

চমি তাহার হাত দুইটা জড়াইয়া ধরিয়া পাতের কাছে বসিয়া পড়িল; কাঁদিতে কাঁদিতে বলিল, "ওরে মিন্‌ষে, তুই হাসছিস্ কি ক'রে! আমি যে তোকে বিষ খাওয়াতে গিয়েছিলাম! আমাকে ঝ্যাঁটা মার্‌লেও যে আমার শাস্তি হয় রে মিন্‌ষে।"

গোরা হাসিয়া বলিল, "মার্‌বো এবার যে দিন হাঁড়ি আলাদা কর্‌বি। এখন উঠে আর ঝোল থাকে তো দে। মুখে আগুন তোর, অমন বড় বড় চিংড়ী দু'টো নষ্ট ক'রে ফেল্‌লি।"

চমি সক্‌ড়ী-হাতেই চোখ মুছিয়া উঠিয়া দাঁড়াইল, এবং হাসিতে হাসিতে বাকী ঝোলটা গোরার পাতে ঢালিয়া দিল। গোরা হাসিতে হাসিতে উচ্চকণ্ঠে বলিল, "ও থাকি, আমাকে ওষুদ খাওয়াচ্ছে—দেখে যা।"

হাস্যোচ্ছ্বসিতকণ্ঠে চমি বলিল, "রেখে দে তোর থাকি! আমি কি আর তোর থাকিকেই ভয় করি, না তোকেই ডরাই রে মিন্‌ষে? আমি আবার সেই চমি, সেই মাণ্‌কের মা!"

# চৌকিদার

তারাচাঁদ মালিকের ছেলে গোরাচাঁদ মালিক চার টাকা মাহিনার চৌকীদারী পদ পাইয়া যে দিন মাথায় নীল পাগড়ী, কোমরে বেঙ্গল পুলিশের তকমা বাঁধিয়া লাঠী ঘাড়ে বাহির হইল, সে দিন পাড়ার মেয়ে পুরুষ গোরার মায়ের সুখসৌভাগ্যের প্রশংসা না করিয়া থাকিতে পারিল না। আহা, গোরার মা তিন বছরের এই ছেলেটিকে লইয়া বিধবা হইয়াছিল। তার পর সে কত কষ্টে, কত দুঃখে যে ছেলেটিকে মানুষ করিয়াছে, তাহা জানিতে কাহারও বাকী নাই। আজ সেই ছেলে চাকরী পাইয়াছে; যেমন তেমন চাকরী নয়, সরকারী চাকরী, পুলিশের কাজ। কত বড় পদ, কত মান! উহার একটা ডাকে দেশের ছোট বড় সকল লোককে তটস্থ হইতে হইবে। আহা, গোরার মার কি কপাল!

কিন্তু গোরার মার এই শুভাদৃষ্ট সকলেরই যে আনন্দদায়ক হইল, তাহা নহে; পাড়ার আর যাহারা এই সম্মানিত পদের প্রার্থী হইয়াছিল, তাহারা হতাশ হইয়া গোরার উপর ঈর্ষ্যান্বিত হইয়া উঠিল, এবং চৌকিদারী কাজের মত নিকৃষ্ট কাজ যে আর নাই, ইহাই প্রকাশ করিয়া আপনাদের অকৃতকার্য্যতাজনিত মনস্তাপ দূরীভূত করিবার প্রয়াস পাইল।

তাহারা এইরূপে আপনাদের মনঃক্ষোভ কথঞ্চিৎ নিবারণ করিলেও এক জন কিন্তু কিছুতেই আপনার অকৃতকার্য্যতা-জন্য ক্ষোভ দূর করিতে পারিলেন না। তিনি গ্রামের গণ্যমান্য ব্যক্তি তারকনাথ চট্টোপাধ্যায় মহাশয়। কি অর্থে, কি জ্ঞানে, কি মানে চাটুয্যে মহাশয়ের সমকক্ষ গ্রামে আর কেহ ছিল না। বল্লাল সেনের প্রদত্ত কুলগৌরব বহুপুরুষ পূর্ব্বে হারাইয়া গেলেও তিনি আপনাকে কুলীন বলিয়া গর্ব্ব প্রকাশ করিতে ছাড়িতেন না। হাতে পয়সাও কিছু ছিল, রাত দুপুরে হাত পাতিলে তিনি দুই এক শত টাকা গুণিয়া দিতে পারিতেন। তাহা ছাড়া মামলা মোকদ্দমায় পরামর্শ দেওয়া, ঘরোয়া বিবাদের নিষ্পত্তি করা, শ্রাদ্ধাদি ক্রিয়াকর্ম্মে কর্তৃত্ব করা তাঁহার নিত্য-নৈমিত্তিক কার্য্যের মধ্যে পরিগণিত ছিল। তাঁহার দীর্ঘ শিখা, ঊর্দ্ধ ত্রিপুণ্ড্র; কণ্ঠালম্বিত রুদ্রাক্ষের মালা, মুখে অবিরাম তারা ব্রহ্মময়ী ধ্বনিতে লোকের চিত্ত আপন হইতেই ভক্তিভরে নত হইয়া পড়িত।

এ হেন চট্টোপাধ্যায় মহাশয় স্বীয় ভৃত্য নফরে পিতা গোবর্দ্ধন সর্দ্দারকে আশা দিয়া রাখিয়াছিলে যে, পুব-পাড়ার চৌকিদারী পদটা তাহাকেই প্রদা করিবেন। গোবর্দ্ধনও জানিত যে, চাটুয্যে মশা চেষ্টা করিলে চৌকিদারী কেন, দারোগাগিরি পর্য্য করিয়া দিতে পারেন। এই দৃঢ় বিশ্বাসের বশবর্ হইয়া সে আজ এক বৎসর স্বীয় পুত্রকে কেবল পে ভাতায় চাটুয্যে মশায়ের ঘরে রাখিয়া দিয়াছিল, এ চৌকিদারীটা পাইলে এই এক বৎসরের বেতনের দ গুণ যে পোষাইয়া যাইবে, ইহাই হিসাব করি রাখিয়াছিল।

তাহার লোকসান নিশ্চয়ই পোষাইয়া যাইত, যদি থানার বড় দারোগা প্রবীণ যজ্ঞেশ্বর দত্ত হঠাৎ বদ হইয়া না যাইত, এবং তাহার স্থলে এক বি এ পা নবীন ছোকরা আসিয়া না বসিত। চট্টোপাধ্যা মহাশয় এই নবীন ছোকরার সহিত আলাপ করিবা জন্য দুই চারিবার থানায় যাতায়াত করিয়াছিলেন কিন্তু তাঁহার যাতায়াতই সার হইল; তাঁহার শিখা ত্রিপুণ্ড্র, রুদ্রাক্ষমালা, কিছুই কার্য্যকর হইল না নূতন দারোগার কৃপায় গোরাচাঁদই চাকরী পাইল।

গোবর্দ্ধন আসিয়া বলিল, "বাবাঠাকুর, মো মিত্তির নফরাকে বছরে দশ গণ্ডা টাকা মাইনে দিে চাইচে, আপনি কি বল?"

চাটুয্যে মশায়ের বলিবার আর কিছু ছিল না সুতরাং নফরের আশা ত্যাগ করিয়া তাঁহাকে দ্বিতী চাকরের অনুসন্ধান করিতে হইল, এবং আপনার এ ক্ষতির জন্য গোরাচাঁদকেই দায়ী করিয়া তাহার উপ প্রতিশোধ-গ্রহণের অবসর অন্বেষণ করিতে লাগিলেন কিন্তু সেটা তাঁহার মনের ভিতরেই চাপা রহিল।

গোরা যে দিন প্রথম চৌকিদারীর চাপরা আঁটিয়া লাঠী ঘাড়ে থানায় হাজিরা দিতে চলিল, সে দি চণ্ডীমণ্ডপে বসিয়া চাটুয্যে মহাশয় ডাকিয়া বলিলেন "কি হে গোরাচাঁদ, থানায় চলেছ?"

গোরাচাঁদ হাত যোড় করিয়া সবিনয়ে বলিল "এজ্ঞে বাবাঠাকুর।"

গম্ভীরভাবে মস্তক সঞ্চালন করিতে করিতে চাটুয্যে মশায় বলিলেন, "বেশ, বেশ। আমাদের এ দিক্‌টায় একটু নজর রেখ হে।"

গোরাচাঁদ বলিল, "তা রাখবো বৈ কি খুড়োঠাকুর, আমি তো আপনকারদের গোলাম।"

সহাস্যে চাটুয্যে মহাশয় বলিলেন, "দারোগা বাবুর তোমার উপর খুব নেকনজর আছে, না?"

গোরাচাঁদ একটু হাসিয়া উত্তর করিল, "আপনকার চরণের আশীর্ব্বাদে তা একটু আছে খুড়োঠাকুর।"

চাটুয্যে মহাশয় গম্ভীরভাবে বলিলেন, "তবে আর তোমাকে পায় কে? কিন্তু বেশ সাবধানে কাজকর্ম্ম করবে। পুলিশের চাকরী, বুঝলে কি না? কত হাঙ্গাম ফাঁসাদ আছে। বদনা বেটা ঐ ভয়েই তো পেছিয়ে গেল।"

বদন যে স্বেচ্ছায় পশ্চাৎপদ হয় নাই, ইহা জানিলেও গোরাচাঁদ সে কথার উল্লেখ না করিয়া একটু গর্ব্বিতভাবে মাথা নাড়িয়া বলিল, "তা বৈকি খুড়োঠাকুর, এ সব কি যার তার কাজ?"

বলিয়া সে আর একটা প্রণাম ঠুকিয়া থানার অভিমুখে প্রস্থান করিল। তাহার দিকে ক্রুর দৃষ্টি নিক্ষেপ করিয়া চাটুয্যে মহাশয় মনে মনে বলিলেন, "রহ বেটা, তুমি কত বড় বীর, তা বুঝে নেব।"

২

গোরা প্রথম মাসের মাহিনা পাইলে গোরার মা ষোল আনা ভাজিয়া ঠাকুর-দেবতার পূজা দিল, এবং পাঁঠা কাটিয়া পাড়ার জ্ঞাতিকুটুম্বদিগকে খাওয়াইয়া দিল। তার পর গোরার মাথায় এক গণ্ডূষ জল দিবার জন্য চেষ্টিত হইল। বেশী চেষ্টা করিতে হইল না। গ্রামেই বদন সর্দ্দারের একটি মেয়ে ছিল। মেয়েটি বড় দেখিতেও মন্দ নয়। এই মেয়েটিকে বৌ করিবার জন্য অনেক আগে হইতেই গোরার মার আশা ছিল। কিন্তু তখন সে আশা পূর্ণ করিবার উপায় ছিল না. কাজেই বুড়ী মনের আশা মনেই চাপিয়া রাখিয়াছিল। এখন সুযোগ বুঝিয়া সে এক দিন বদনের স্ত্রীর কাছে কথাটা পাড়িল। স্ত্রীর কাছে শুনিয়া বদন সানন্দে এই প্রস্তাবে সম্মতি দান করিল। এখন গোরা মালিক যে-সে লোক নয়, সরকারের চাকর, পুলিশের লোক!

কথাবার্ত্তা পাকা হইয়া গেলে গোরার মা আট গুরিতে আট গাছা রূপার চুড়ী গড়াইতে দিল; পাঁচ গাঁয়ের কুটুম্ব নিমন্ত্রণ করিল এবং এক দল ঢোল সানাইয়ের বাজনা করিবে কি না, তাহার পরামর্শ করিতে লাগিল। গোরা বলিল, "বাজনায় কাজ নাই। আমার বাপ-দাদারা কখনও বাজনা বাজিয়ে বিয়ে করে নি।"

গোরার মা রাগিয়া বলিল, "তোর কোন্ বাপদাদা সরকারের চাকরী করেছে রে?"

গোরা বলিল, "চাকরী করলেই কি বাজনা বাজিয়ে বিয়ে করতে হয়?"

মা বলিল, "হাঁ, হয়। না হলেও আমার সাধ হয়েছে, আমি করবো। কত দুঃখে তোকে মানুষ করেছি, তা তুই জানিস্?"

মাতার এই ইচ্ছার উপরে গোরা আর কিছু বলিতে পারিল না। সে হৃষ্টচিত্তে বিবাহের উদ্যোগে প্রবৃত্ত হইল।

সে দিন গোরাচাঁদ সকালে উঠিয়াই ঘোষপুরে কুটুম্ব-নিমন্ত্রণে যাইবার উদ্যোগ করিতেছেন, এমন সময় খবর পাইল, ছোট দারোগা গ্রামে আসিয়াছেন। গোরাচাঁদ নিমন্ত্রণ ফেলিয়া তাড়াতাড়ি পাগড়ী লইয়া দারোগা বাবুর নিকট উপস্থিত হইল। কিন্তু দারোগা বাবু এমন ভাবে তাহার অভ্যর্থনা করিলেন, যাহাতে গোরা হতবুদ্ধি না হইয়া থাকিতে পারিল না। গ্রামের লোকের সমক্ষে দারোগা বাবু তাহার উপর এমন সকল কটূক্তি প্রয়োগ করিলেন, যাহার প্রত্যুক্তি করিতে বাগদীর ছেলে গোরাচাঁদও লজ্জা বোধ করিল। গোরা লজ্জায় অপমানে যেন মাটীর সঙ্গে মিশিয়া গেল।

পরিশেষে গোরাচাঁদ দারোগা বাবুর ক্রোধের কারণ অবগত হইল। চাটুয্যে মহাশয়ের প্রজা চিন্তামণি মাইতি থানায় গিয়া এজাহার দিয়াছে, পরশু রাত্রে তাহার খড়ের গাদা হইতে তিন পণ খড় চুরী গিয়াছে। চিন্তামণি চোর ধরাইয়া দিয়াছিল, কিন্তু চৌকিদার ঘুষ খাইয়া তাহাকে ছাড়িয়া দিয়াছে। এই অভিযোগের তদন্তের জন্যই ছোট দারোগা উপস্থিত হইয়াছেন।

তদন্তে খড়-চুরী প্রমাণিত হইল, কিন্তু গোরা যে ঘুষ লইয়া চোরকে ছাড়িয়া দিয়াছে, ইহার প্রমাণ কেহই দিতে পারিল না। অগত্যা দারোগা বাবু গোরাকে আর কতকগুলা গালাগালি দিয়াই ছাড়িয়া দিতে বাধ্য হইলেন। এই ঘটনায় গোরাচাঁদের যাহা খরচ হইল, তাহা তাহার এক মাসের বেতনের অধিক।

গোরা নীরবে এই ক্ষতি সহ্য করিলেও গোরার মা চুপ করিয়া থাকিতে পারিল না। যে তাহার নিরীহ ছেলের এমন অনিষ্ট করিয়াছে, গলা ছাড়িয়া তাহাকে অভিসম্পাত দিতে লাগিল। গোরা বহুকষ্টে মাতাকে শান্ত করিয়া কুটুম্ব নিমন্ত্রণ করিতে চলিল।

কিন্তু নিমন্ত্রণই সার হইল। বিবাহের চারি দিন পূর্ব্বে বদন আসিয়া জানাইল যে, সে গোরার হাতে মেয়ে দিতে পারিবে না; দিলে তাহাকে বাসত্যাগ করিতে হইবে। চাটুয্যে মশায়ের জমীর উপর ঘর বাঁধিয়া সে বাস করিতেছে; গোরাকে মেয়ে দিলে চাটুয্যে মশায় তাহাকে ঘর ভাঙ্গিয়া তাড়াইয়া দিবেন। তা ছাড়া তাঁহার কাছে সাড়ে পাঁচ গণ্ডা টাকা দেনা আছে; সেটাও কড়ায় গণ্ডায় আদায় না করিয়া ছাড়িবেন না।

সর্ব্বনাশ! বিবাহের সব ঠিক, কুটুম্ব-নিমন্ত্রণ পর্য্যন্ত হইয়া গিয়াছে। এমন সময় বদন যে এরূপে পিছাইয়া দাঁড়াইবে, ইহা কে জানিত? গোরার মা গিয়া চাটুয্যে মহাশয়ের পায়ে আছাড় খাইয়া পড়িল এবং অনেক অনুনয়-বিনয়, কাঁদা-কাটা করিয়া তাঁহাকে প্রসন্ন করিবার চেষ্টা করিল। চাটুয্যে মশায় কিন্তু কিছুতেই টলিলেন না। তিনি বেশ স্পষ্টভাবে জানাইয়া দিলেন যে, তাহার ছেলে যখন ঘোড়া ডিঙ্গাইয়া ঘাস খাইতে পারিয়াছে এবং বাগ্দীর ছেলে হইয়া দশ জনের কাছে ব্রাহ্মণের মাথা হেঁট করিয়া দিয়াছে, তখন দায়ে পড়িয়া তাঁহাকে অনুরোধ করিতে আসা বৃথা। ঘোর কলি হইলেও এখনও বামুনে বাগ্দীতে অনেক তফাৎ আছে। ছোট লোকের স্পর্দ্ধা যদি এরূপে বাড়িতে দেওয়া যায়, তবে কালে ভদ্রলোককে দেশে বাস করিতে হইবে না। কিন্তু ভগবানের ন্যায়বিচার আছে। তাঁহার বিচারে মানীর মান চিরকাল অটুট থাকিবে, এবং যে হতভাগা, সে সম্মান নষ্ট করিতে যাইবে, তাহাকে পদে পদে বিপন্ন হইতে হইবে।

প্রসন্নতার পরিবর্ত্তে ব্রাহ্মণের অভিসম্পাত লইয়া গোরার মা কাঁদিতে কাঁদিতে ফিরিয়া গেল। গোরা বারণ করিয়া আসিল। গোরার মা লজ্জায় কয় দিন ঘরের বাহির হইল না।

গোরা তাহাকে সান্ত্বনা দিয়া বলিল, "কেন বল্ তো মা, তুই এতটা বাড়াবাড়ি করিস্? বিয়ে হলো না, তাতে হয়েছে কি?"

মা বলিল, "আমার মাথা যে কাটা গেল রে গোরা! তোদের কত্তা ঐ বদন সর্দ্দারকে জাতে তুলেছিল, আজ কি না সে তোকে মেয়ে দিলে না!"

গোরা বলিল, "সে দিলে না ঐ বামুনের ভয়ে!"

মা বলিল, "বামুনকে জব্দ করতে পারিস্ গোরা, তবেই আমার মনের দুখ্যু যাবে, তোকে পেটে ধরা সার্থক হবে।"

গোরা একটু হাসিয়া বলিল, "বামুনকে জব্দ কত্তে কতক্ষণ লাগে মা? তবে বামুন, ঐ যা ভয়।"

মা রাগিয়া বলিল, "রেখে দে তোর বামুন। যিনি দোষে বামুন আমার মুখের উপর তোকে কট কট ক'রে শাপ-মন্যিগুলো দিতে লাগলেন। আমার এমন ইচ্ছা হ'লো গোরা—"

গোরা হাসিয়া বলিল, "তুই বেটী যেন পাগল! আমি দোষে থাকি, আমাকে শাপ-মন্যি লাগবে, নয় তো আমার ভয় কি?"

মা বলিল, "তবু তো ওগুলো শুন্তে মন্দ।"

৩

চাটুয্যে মহাশয়ের একটা গুপ্ত ব্যবসায় ছিল; তিনি সময়ে সময়ে গোপনে চোরাই মাল খরিদ করিতেন। কাজটা গুপ্ত হইলেও খুব গোপনেই যে চলিত, তাহা নহে; গ্রামের অনেকেই তাঁহার এই গুপ্ত ব্যবসায়ের রহস্য অবগত ছিল। কিন্তু জানিলেও কেহ কখনও ইহা লইয়া গোলযোগ বাধায় নাই; ব্রাহ্মণকে বিপন্ন করিতে অনেকের সাহস কুলাইত না। তা ছাড়া পূর্ব্বতন দারোগা যজ্ঞেশ্বর দত্ত চাটুয্যে মহাশয়ের মন্ত্রশিষ্য ছিল। সুতরাং এ সম্বন্ধে কেহ কোনও উচ্চবাচ্য করিত না।

তার পর পুরাতন দারোগা বদলী হইয়া গেলে এবং তাহার স্থলে নূতন দারোগা আসিয়া বসিলে চাটুয্যে মহাশয় যখন কিছুতেই তাঁহার সহিত ঘনিষ্ঠতা করিতে পারিলেন না, তখন তিনি খুব সাবধানেই ব্যবসায় চালাইতে লাগিলেন। কিন্তু তাঁহার সাবধানতা সম্পূর্ণ নিষ্ফল হইল। হঠাৎ এক দিন দলবল সহিত পুলিশ আসিয়া তাঁহার বাড়ী ঘেরাও করিল। চাটুয্যে মহাশয় প্রমাদ গণিলেন। আগের দিন দুই চারিখানা সোনার গহনা খরিদ করিয়াছিলেন। সেগুলাকে সরাইবার অবসর পাইলেন না। গহনাগুলা বাড়ী হইতে বাহির হইলে আর রক্ষা নাই। তারা, এ কি করিলে মা! উঃ, কোন্ পাষণ্ড বৃদ্ধ ব্রাহ্মণের এই সর্ব্বনাশ করিল? ইহা নিশ্চয়ই গোরা বেটার কাজ। ব্রাহ্মণকে এইরূপ বিপন্ন করার পাপে ভগবান্ কি তাহার মাথায় বজ্রাঘাত করিবেন না?

কিন্তু আপাততঃ আকাশের যেরূপ অবস্থা, তাহাতে গোরাচাঁদের মাথায় বাজ পড়িবার কোনও সম্ভাবনা দেখা যাইতেছিল না; সুতরাং সম্প্রতি নিজের মাথায় যে বাজটা পড়িবার উপক্রম হইয়াছে, তাহারই প্রতীকারের উপায় অন্বেষণ করিতে লাগিলেন। গহনা কয়খানা কোনরূপে বাড়ীর বাহির করিতে পারিলে হয়; তার পর পুকুরের জলে ফেলিয়া দিলেই নিশ্চিন্ত। কিন্তু সদর খিড়কী দুই দরজাতেই লালপাগড়ীর

পাহারা। রান্নাঘরের পাশে পশ্চিমদিকের ছোট প্রাচীরটা খুব নীচু ছিল। "যা করেন মা দুর্গা ?" বলিয়া চাটুয্যে মহাশয় গহনাগুলা নেকড়ায় বাঁধিয়া লইলেন, এবং প্রাচীর ডিঙ্গাইয়া বাহিরে পড়িলেন।

'খুড়ো ঠাকুর'; কি সর্ব্বনাশ! এখানেও যে পাহারা! পাহারায় যে-সে লোক নাই, স্বয়ং গোরাচাঁদ লম্বা লাঠি ঘাড়ে দণ্ডায়মান। একটা হিন্দুস্থানী-মিন্দুস্থানী থাকিলেও যাহা হয় দেখা যাইত, দুই একটা টাকা হাতে গুঁজিয়া দিলে ছাড়িতে পারিত, কিন্তু গোরা বেটা দশটা টাকা পাইলেও ছাড়িবে না। সে শুধু চাকরীর খাতিরে আসে নাই, প্রতিহিংসা লইতে আসিয়াছে। চাটুয্যে মহাশয় থমকিয়া দাঁড়াইয়া পড়িলেন।

গোরা অগ্রসর হইয়া মৃদুগম্ভীরকণ্ঠে বলিল, "পাঁচীল টপকে কোথায় যাচ্ছো খুড়ো ঠাকুর ?"

চাটুয্যে মহাশয় নিরুত্তরে শুষ্কমুখে দাঁড়াইয়া রহিলেন। গোরা আর একটু কাছে সরিয়া আসিয়া জিজ্ঞাসা করিল, "বামাল সরাবার চেষ্টায় আছ বুঝি ?"

চাটুয্যে মহাশয় তাহার হাত দুইটা জড়াইয়া ধরিলেন; কাঁদিতে কাঁদিতে বলিলেন, 'আমার মান-ইজ্জত আজ সব তোর হাতে গোরা। তুই আমাকে রাখ্‌তে হয় রাখ্‌, মার্‌তে হয় মার্‌।'

কয়েক বিন্দু অশ্রু টপ্‌ টপ্‌ করিয়া গোরার হাতের উপর পড়িল। গোরা মুখখানাকে বিকৃত করিয়া হাত ছাড়াইয়া লইল। চাটুয্যে মহাশয় তাহার মুখের উপর সকাতর দৃষ্টি স্থাপন করিয়া অশ্রুগদগদকণ্ঠে ডাকিলেন, "বাবা গোরা।"

গোরা একবার তাঁহার অশ্রুকাতর মুখের দিকে দৃষ্টিপাত করিল, তার পর দৃষ্টি ফিরাইয়া হাতের লাঠিটা মাটীতে ঠুকিতে ঠুকিতে বলিল, "তাই তো খুড়োঠাকুর!"

চাটুয্যে মহাশয় বলিলেন, "তাই তো নয় গোরা। আমার উপর তোর রাগ থাকে, তোর হাতে লাঠি আছে—"

ভ্রূভঙ্গী করিয়া গোরা জিজ্ঞাসা করিল, "তোমার হাতে ওটা কি ? বামাল বুঝি ?"

বলিয়াই সে চাটুয্যে মহাশয়ের হাত হইতে গহনার পুঁটুলীটা ছিনাইয়া লইয়া তাঁহাকে ঠেলিয়া দিয়া বলিল, "শীগ্‌গির পাঁচীল ডিঙ্গিয়ে বাড়ীর ভিতর যাও।"

চাটুয্যে মহাশয় কম্পিতপদে তাড়াতাড়ি প্রাচীরে উঠিতে গিয়া পড়িয়া গেলেন। গোরা তাঁহাকে শূন্যে তুলিয়া প্রাচীরের উপর উঠাইয়া দিলে তিনি তথা হইতে সহজেই ভিতরে নামিলেন।

গোরা গহনার পুটুলীটা হাতে লইয়া ভাবিতে লাগিল;—কোথায় এগুলা রাখা যায় ? পুলিশ বাড়ীর আশে পাশে, বন-ঝোপ ওলোট-পালোট করিয়া দেখিবে; পুকুরে জাল নামাইয়া নীচের পাঁক পর্য্যন্ত তন্ন তন্ন করিয়া খুঁজিবে। যে কোনও জায়গা হইতে বাহির হইলেই বামুনের আর রক্ষা নাই। গোরা চারিদিকে একবার সতর্ক দৃষ্টি নিক্ষেপ করিয়া নেকড়া সমেত গহনাগুলা কোমরে জড়াইল; তার পর তাহার উপরে কাপড়টা ফেরতা দিয়া পরিল এবং তাহার উপর চাপরাস আঁটিয়া লাঠি হাতে চুপ করিয়া দাঁড়াইয়া রহিল।

পুলিশ ঘর-বাড়ী আতি-পাঁতি করিয়া খুঁজিল; বাক্স, সিন্দুক খুলিয়া ভাঙ্গিয়া অন্বেষণ করিল; বন-বাদাড় উলটিয়া পালটাইয়া দেখিল; পুকুরে জাল নামাইল; কিন্তু বামাল মিলিল না। সুতরাং তাহাদিগকে হতাশচিত্তে প্রত্যাবর্ত্তন করিতে হইল। তাহারা চলিয়া গেলে চাটুয্যে মহাশয় সমবেত প্রতিবেশীদিগকে বেশ মিষ্ট ভাষায় জানাইয়া দিলেন যে, কলিতে ধার্ম্মিককে এইরূপ নিগ্রহ ভোগ করিতে হয়, ইহা যুগধর্ম্মের ফল, কিন্তু যে পাষণ্ড তাঁহাকে এইরূপে অপমানিত করিল, ব্রহ্মণ্যদেব তাহার বিচার করিবেন।

ধার্ম্মিক চাটুয্যে মহাশয়ের এই অকারণ নিগ্রহে প্রতিবেশীরা দুঃখ প্রকাশ করিতে করিতে প্রস্থান করিল।

দারোগা বাবুকে থানায় পৌঁছাইয়া দিয়া গোরা যখন ফিরিয়া আসিল, তখন রাত্রি হইয়াছে। সে ঘরে আসিয়া কাপড় ছাড়িতে যাইতেই কোমর হইতে গহনার পুটুলীটা ঝনাৎ করিয়া পড়িয়া গেল।" সে শব্দে চমকিত হইয়া মা জিজ্ঞাসা করিল, "এ সব কি রে গোরা ?"

গোরা বলিল, 'ওগুলো খুড়োঠাকুরের মান-ইজ্জৎ।'

বলিয়া সে মায়ের কাছে গহনার বৃত্তান্ত বর্ণন করিল। শুনিয়া মা বলিল, "তুই আবার বামুনকে বাঁচালি রে গোরা ?"

গোরা একটু হাসিয়া উত্তর করিল, "আমি কি সাধ ক'রে বাঁচিয়েছি মা ? বামুনের যে কাতরাণি, তা দেখ্‌লে তোর বাবাকেও বাঁচাতে হতো।"

মা ভ্রূকুটী করিয়া বলিল, "ইঃ, আমার বাবা ভৈরব সদার অমন কত বামুনের মাথা কাটিয়েছে।"

'ভারী বীরের কাজ করেছে' বলিয়া গোরা পাগড়ী গুছাইতে ব্যস্ত হইল, মা গহনার পুটুলীটা হাতে লইয়া বলিল, "কিন্তু এ পরের ধন ঘরে আন্‌লি কেন ?"

গোরা বলিল, "আজ রাতটা থাক, কা'ল সকালে দিয়ে আস্‌বো।"

গোরার মা একটা কাণাভাঙ্গা মাটীর কলসীর ভিতর পুটুলীটা তুলিয়া রাখিল।

সকালে ঘুম হইতে উঠিয়া গোরা দেখিল, চাটুয্যে মশায় কাঁধে চাদর ফেলিয়া দ্রুতপদে কোথায় চলিয়াছেন। গোরা তাঁহার সম্মুখীন হইয়া বলিল, "তোমার জিনিসগুলো নিয়ে যাও খুড়োঠাকুর।"

চাটুয্যে মহাশয় সহাস্যে বলিলেন, "এখন থাক গোরাচাঁদ, সন্ধ্যার পর চুপি চুপি নিয়ে যাব। তোকে কি অবিশ্বাস আছে? কা'ল তুই আমার যে উপকার করেছিস্ গোরা, তা জীবনে ভুলবো না।"

গোরা কপালে হাত ঠেকাইয়া তাঁহাকে প্রণাম করিল।

চাটুয্যে মহাশয় দুই পদ অগ্রসর হইয়া সহসা ফিরিয়া বলিলেন, "হ্যাঁ দেখ গোরাচাঁদ, বদন বেটা যাই বলুক, তোমার সঙ্গেই ওর মেয়েটার বিয়ে দিতে হবে। আমি কেষ্টনগরে যাচ্ছি, ফিরে এসে আজই কথাটা পাড়ব!"

গোরা একটু লজ্জার হাসি হাসিল। চাটুয্যে মহাশয় দ্রুতপদে স্বকার্য্যে প্রস্থান করিলেন। গোরা তামাক সাজিয়া আমগাছের তলায় বসিয়া ধীরে ধীরে তামাক টানিতে লাগিল। সকালের ঠাণ্ডা বাতাস ঝির ঝির করিয়া বহিয়া যাইতেছিল। রাস্তার ও পাশের জঙ্গল হইতে কাঠমল্লিকার মিষ্ট গন্ধ বাতাসে ভাসিয়া আসিতেছিল। পাশের গাছটায় বসিয়া একটা কোকিল উচ্চকণ্ঠে প্রভাত-গগন প্রতিধ্বনিত করিতেছিল। গোরা তামাক টানিতে টানিতে গুণ্ গুণ্ করিয়া গান ধরিল—

"ঘোমটা খোল, বদন তোলো,
কথা কও বৌ, মাথা খাও।
কাছে এসে মুচকে হেসে কেনে বল স'রে যাও।"

সেই দিন মধ্যাহ্নকালে পুলিশ আসিয়া যখন গোরার ভাঙ্গা ঘরখানা ঘিরিয়া ফেলিল, তখন গ্রামশুদ্ধ লোক তামাসা দেখিতে ছুটিয়া আসিল। তার পর গোরার ঘর হইতে ঘোষপুরের হাজরাদের বাড়ীর ডাকাতীর গহনা বাহির হইলে লোকের আর বিস্ময়ের সীমা রহিল না। প্রাচীন তারক ঘোষ তাহাদের বিস্ময় অপনোদনার্থ বলিলেন, "এ তো জানা কথা। চৌকিদারের সঙ্গে যোগ-সাজোস না থাকলে কি চুরী-ডাকাতি হ'তে পারে?"

গোরার মা কাঁদিয়া মাথা কুটিয়া অনর্থ করিতে লাগিল। গোরা কিন্তু একটুও কাতরতা প্রকাশ করিল না বা আপনার নির্দ্দোষিতা সম্বন্ধে একটি কথাও বলিল না। শুধু মাকে বুঝাইয়া বলিল, "কাঁদিস্ কেন মা? মানুষ পরের তরে জান্ দেয়, আমি না হয় দু' বছর জেল খেটে এলাম। দু' চার বছর জেল খাটলে কি তোর ছেলে ম'রে যাবে?

চাটুয্যে মহাশয় বড় দারোগাকে সম্বোধন করিয়া বলিলেন, "দেখ্‌লেন শ্যাম বাবু, ও বেটাকে ছেলেবেলা থেকে জানি বলেই গোবর্দ্ধনকে চৌকিদার করতে চেয়েছিলাম।"

ছোট দারোগা যাদব ঘোষ মাথা নাড়িয়া বলিলেন, "এই জন্যই বলে—বৃদ্ধস্য বচনং গ্রাহ্যম্।"

পুলিশ মাল সমেত গোরাকে চালান দিল। চাটুয্যে মহাশয় বাড়ী ফিরিতে ফিরিতে সঙ্গীদিগকে সম্বোধন করিয়া বলিলেন, "ছোঁড়া পুলিশের কাজ পেয়েছে ব'লে মদগর্ব্বেই মারা গেল। বামুন দেখলে প্রণাম পর্য্যন্ত কর্‌তো না।"

তারক ঘোষ উত্তর করিলেন, "পাপের ফল হাতে হাতেই ফলছে চাটুয্যে মশায়। শাস্ত্রেই আছে—ধর্ম্মের জয়—অধর্ম্মের পয়।"

# কণ্ঠিবদল

১

গোবর্দ্ধন দাসের মেয়ে তুলসী উনিশ বৎসর বয়সে বিধবা হইয়া যখন কণ্ঠিবদল দ্বারা নিজের ভারটা বিপত্নীক ছিদাম দাসের উপর অর্পণ করিয়াছিল, তখন সে জানিত না যে, ছিদাম দাস বিশ্বাসঘাতকতা করিয়া বচরখানেক পরেই নিজের তিন বছরের ছেলের ভার তাহার ঘাড়ে চাপাইয়া দিয়া নিতান্ত নিষ্ঠুরভাবে ইহলোক হইতে পলায়ন করিবে। সুতরাং ছিদামের এই আকস্মিক প্রস্থানে তুলসী তাহার শোকে যতটা কাতর না হইল, তদপেক্ষা অধিক কাতর হইল, তাহার প্রদত্ত ভারের গুরুত্ব অনুভব করিয়া। ছিদাম নাম গাহিয়া ভিক্ষা করিয়া খাইত; মৃত্যুকালে সে যে সাড়ে সাত টাকা রাখিয়া গেল, তাহা তাহার অন্ত্যেষ্টিক্রিয়াতেই খরচ হইয়া গেল। সুতরাং তাহার শ্রাদ্ধকার্য্য শেষ করিয়া, দুই চারিখানা পিতল-কাঁসার বাসন, একটা ভাঙ্গা টিনের বাক্স, একটা একতারা আর গুপীকে লইয়া তুলসী বাপের বাড়ীতে ফিরিয়া আসিল।

বাপের বাড়ীতেও কেহ ছিল না; শুধু বাপের

ভিটার উপর একখানা জীর্ণ ঘর ছিল। তাহাও সংস্কারাভাবে পতনোন্মুখ। তুলসী তাহারই ভিতর মাথা গুঁজিয়া আশ্রয় লইল। কিন্তু দিন যে কিরূপে চলিবে, তাহা ভাবিয়া পাইল না।

বাপের জ্ঞাতি খুড়া লোচন দাস বলিলেন, "আবার কণ্ঠিবদলের চেষ্টা দেখ্ তুলসী।"

তুলসী বলিল, "ছেলেটার কি হবে?"

লোচন বলিলেন, "ছেলেটাকে বিলিয়ে দে!"

ম্লানমুখে তুলসী উত্তর করিল, "নেবে কে?"

লোচন বলিলেন, "কে আর নেবে? সোনাপুরের আখড়ায় দিয়ে আয়।"

তুলসী নীরবে একটা দীর্ঘশ্বাস ত্যাগ করিল। লোচন তাহার মনের ভাব অনুমান করিয়া লইয়া গম্ভীরভাবে বলিলেন, "ভেবে আর কি কর্‌বি তুলসী, সকলই শ্রীহরির ইচ্ছা। আর পরের ছেলে বৈ তো নয়।"

তুলসী ছল ছল চোখে মৃদুস্বরে বলিল, "আচ্ছা, দেখি।"

লোচন বলিলেন, "বেশ, ভেবেই দেখ্। পুব পাড়ায় পরাণে ছোড়া আমাকে ধরেছে। কিন্তু ছেলেটার ভার তো সে নিতে পারে না। আর পরের ছেলের ভার নেবেই বা কেন?"

তুলসী চুপ করিয়া ভাবিতে লাগিল। লোচন মস্তক সঞ্চালন করিয়া সহানুভূতির স্বরে বলিলেন, "প্রভুর ইচ্ছা কেউ খণ্ডন করতে পারে না তুলসী। আর অমত করিস্ না। ছেলেটাকে নিজে রেখে আস্‌তে না পারিস্, আমাকে বলিস্, আমি গিয়ে রেখে আস্‌বো। গোবর্দ্ধনের মেয়ে তুই, তোর একটা উপায় আমাকেই তো কর্‌তে হবে। পরের বোঝা ঘাড়ে নিয়ে তুই যে কষ্ট পাবি, সেটা কি আমি দেখতে পারি? হরি হে দীনবন্ধু!"

তুলসীকে ভাবিয়া দেখিবার অবসর দিয়া লোচন শ্রীহরির মাহাত্ম্য কীর্ত্তন করিতে করিতে প্রস্থান করিলেন।

খানিক ভাবিয়া তুলসী ডাকিল, "গুপে!"

উঠানের এক পাশে কাদা, ভাঁড়, খোলা লইয়া গুপী খেলা করিতেছিল। তুলসীর আহ্বানে সে ফিরিয়া চাহিল। তুলসী ডাকিল, "এ দিকে আয়।"

গুপী খেলা ফেলিয়া ধীরে ধীরে আসিয়া তুলসীর সম্মুখে দাঁড়াইল। তুলসী তাহার মুখের উপর রুক্ষ দৃষ্টি স্থাপন করিয়া জিজ্ঞাসা করিল, "গায়ে এত কাদা মেখেছিস্ কেন?"

আপনার কর্দ্দমরঞ্জিত দেহের উপর একবার দৃষ্টি সঞ্চালন করিয়া গুপী যেন শঙ্কিতকণ্ঠে উত্তর দিল, "কাদা।"

রুক্ষস্বরে তুলসী বলিল, "হাঁ কাদা, কাদা মেখে যে ভূত সেজেছিস।"

গুপী দৃষ্টি নত করিয়া যেন ভয়ে স্বীয় কর্দ্দমাক্ত হস্ত দ্বারা অঙ্গের কাদা ধীরে ধীরে পরিষ্কার করিতে লাগিল। তুলসী বলিল, "সোনাপুরের আখড়ায় গিয়ে থাক্‌বি?"

গুপী আখড়া জিনিসটা কি, তাহা না বুঝিলেও সম্মতিসূচক মস্তকসঞ্চালন করিল। তুলসী বলিল, "তোকে একা থাক্‌তে হবে। আমি সেখানে যাব না।"

গুপী তাহার মুখের দিকে চাহিয়া ঘাড় নাড়িয়া বলিল, "আমি দাব না, টুসী মা।"

ছিদাম স্ত্রীকে তুলসী বলিয়া ডাকিত। তাহা শুনিয়া গুপী তাহাকে টুসী মা বলিত। তুলসী তাহার উত্তর শুনিয়া গম্ভীরস্বরে বলিল, "যাবি না তো এখানে কি খাবি?"

গুপী উত্তর করিল, "হাব (খাব)।"

তুলসীর হাসি আসিল। তাহা চাপিয়া সে জিজ্ঞাসা করিল, "কি হাবি? আমার মাথা?"

গুপী মাথা নাড়িয়া ইহাতে আপনার সম্মতি জানাইল। তুলসী মুখখানাকে গম্ভীর করিয়া বলিল, "তা খাবি বৈ কি, তোর বাবা আমার মাথাটা একবার খেয়ে গিয়েছে, এবার তুই খাবি। আমার আর ভাবনা কি?"

ভাবনা-চিন্তার কথা গুপী বুঝিল না. সে শুধু টুসী মার মুখভারে এবং স্বরে ক্রোধের লক্ষণ অনুভব করিয়া তুলসীর মুখের উপর সকাতর দৃষ্টি নিক্ষেপ করিল। সে দৃষ্টিতে তুলসীর মুখের গাম্ভীর্য্যটা অপসৃত হইল, এবং তাহার স্থলে কাতরতার ছায়া ফুটিয়া উঠিল। সে একটা গভীর দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া নৈরাশ্যজড়িতকণ্ঠে বলিল, "কিন্তু কোনও উপায় নাই যে গুপী, তোকেই কি খাওয়াব, আমিই বা কি খাব? কে আমাদের খেতে দেবে?"

টুসী মার স্বরে কোমলতার আভাস পাইয়া গুপীর যেন সাহস হইল; সে ঈষৎ প্রফুল্লকণ্ঠে বলিল, "কেতে দেবে।"

তুলসী বলিল, "কে খেতে দেবে গুপী! ভগবান্ ছাড়া আমাদের দেবার যে আর কেউ নাই।"

ক্ষুদ্র মস্তক হেলাইয়া গুপী বলিল, "দেবে টুসী মা।"

বালকের এই অর্থহীন উক্তির মধ্যে তুলসী যেন বিশ্বাসের নির্ভরতা দেখিতে পাইল। সে উৎফুল্লস্বরে বলিয়া উঠিল, "ঠিক বলেছিস্ গুপী, অসহায়ের সহায় ভগবান্। 'জীব দিয়েছেন যিনি, আহার দেবেন তিনি।' না গুপী, তোকে কোথাও যেতে দেব না। কেমন?"

তুলসীর মুখে চোখে স্নেহের কোমলতা ফুটিয়া উঠিল। গুপী একবার আনন্দোৎফুল্লকণ্ঠে "টুসী মা!" বলিয়া তুলসীকে জড়াইয়া ধরিতে গেল। কিন্তু তাহার হাতের কাদা কাপড়ে লাগিবামাত্র তুলসী হঠাৎ যেন কঠিন হইয়া উঠিল, এবং তাহাকে ঠেলিয়া দিয়া বিরক্তির সহিত বলিল, "আঃ, ফরসা কাপড়খানায় কাদা লাগিয়ে দিলে। হতচ্ছাড়া ছেলে।" বলিয়া তুলসী তাহার মুখের উপর সরোষ কটাক্ষ নিক্ষেপ করিতেই গুপী ভয়ে পিছাইয়া দাঁড়াইল, তাহার হর্ষোৎফুল্ল মুখখানা মুহূর্ত্তে কালী হইয়া গেল। তুলসী কিয়ৎক্ষণ তাহার মুখের দিকে চাহিয়া থাকিয়া গম্ভীরস্বরে বলিল, "দেখ্ দেখি, কাপড়খানা ময়লা ক'রে দিলি ?"

ভীতিরুদ্ধস্বরে গুপী বলিল,"আ দেব না টুসী মা।"

তাহার চোখ দুইটা সজল হইয়া আসিল। তুলসী কঠোরস্বরে বলিল, "দিবি না ?"

"না টুসী মা, না।" বলিয়াই গুপী কাঁদিয়া উঠিল। তুলসী তাহার অশ্রুপ্লাবিত মুখের দিকে চাহিয়া চাহিয়া হঠাৎ দুই হাত বাড়াইয়া তাহাকে টানিয়া আনিল এবং তাহাকে চুম্বন করিতে লাগিল।

২

মাসখানেকের মধ্যে এক এক করিয়া যখন অনেকগুলি তৈজস বাঁধা পড়িল, তখন তুলসী ভবিষ্যতের চিন্তায় একটু অধীর হইয়া পড়িল। একটা উপায় না করিলে এমন করিয়া থালা, ঘটী বেচিয়া যে বেশী দিন চলিবে না, ইহা বুঝিতে পারিল বটে, কিন্তু সেই উপায়টা যে কি, তাহাই স্থির করিতে পারিল না। পুনরায় কণ্ঠি-বদলে তেমন ইচ্ছা ছিল না, কিন্তু পেটের দায়ে তাহাতে মত দিতে হইল। তবে মত দিলেও দায় হইতে সম্পূর্ণ অব্যাহতি পাইল না। তাহার ভার অনেকেই লইতে প্রস্তুত, কিন্তু ছেলেটার ভার লইতে কেহই রাজি নহে। অথচ ছেলেটাকেও ছাড়িতে ইচ্ছা হয় না। আখড়ায় মা-বাপ মরা ছেলেকে মানুষ করা হয় বটে, কিন্তু সেখানে যে অযত্নে অনাদরে ছেলেকে মানুষ হইতে হয়, তাহা জানিতে তুলসীর বাকী ছিল না, সুতরাং লোচন দাদার অনুরোধ ও উপদেশ সত্ত্বেও গুপীকে সেখানে রাখিতে তাহার প্রাণটা কেমন করিতে লাগিল।

এ দিকে পরাণ বৈরাগী আশা পাইয়া মধ্যে মধ্যে তাহাকে তাড়া দিতে লাগিল। তাহার প্রস্তাবে অসম্মতি প্রকাশ না করিলেও তুলসী কিন্তু পাকা কথা দিতে পারিল না। ছেলেটার একটা উপায় না করিয়া কিরূপে নিজের ভবিষ্যৎ নির্দ্ধারণ করে ?

পরাণ কিন্তু সবুরে থাকিতে চায় না। সে এক দিন আসিয়া তুলসীকে পাকা কথা দিবার জন্য জেদ করিতে লাগিল। তুলসী পাকা কথা দিতে পারিল না; বলিল, "আর দিনকতক যাক্ না বৈরাগী।"

এই আশ্বাসে তৃপ্ত না হইয়া পরাণ বলিল, "দিন আমার পক্ষে যুগ হয়ে পড়ছে যে।"

তাহার মুখের উপর সহসা কটাক্ষ নিক্ষেপ করিয়া মৃদু হাস্যের সহিত তুলসী বলিল, "ভয় নাই বৈরাগী, আমি তোমাকে মিছে আশা দিচ্ছি না।"

পরাণ বলিল, "যখন মিছে আশা দিচ্ছ না, তখন মিছে আজকাল ক'রে লাভ কি ?"

তুল। লাভ কিছুই নাই।

পরা। লাভ যখন কিছুই নাই, তখন আর আমি দেরী কত্তে পারি না।

তুল। দেরী কর্‌তে আমিও বলি না। তবে—

পরা। তবে আর কি কর্‌তে হবে বল।

তুল। বলেছি তো, ছেলেটার ভার নাও।

পরাণ মাথা নীচু করিয়া গম্ভীরভাবে বলিল, "আমিও তো বলেছি তুলসি, পরের ছেলের ভার নেবার ক্ষমতা আমার নাই।"

তুলসী একটু চুপ করিয়া থাকিয়া ধীরে ধীরে বলিল, "কিন্তু মনে কর, যদি আমার নিজেরই একটা ছেলে থাক্‌তো ?"

মস্তক আন্দোলন করিতে করিতে পরাণ বলিল, "সে আলাদা কথা। কিন্তু মাথায় মোট ক'রে আমি ছিদেম দাসের ছেলেকে খাওয়াতে পার্‌বো না।"

ঈষৎ রাগতভাবে তুলসী বলিল, "না পার, না পার্‌বে। আমি সেজন্য তোমার পায়ে ধর্‌তে যাচ্ছি না।"

ম্লান-মুখে পরাণ বলিল, "রাগ ক'রো না তুলসী, আমার অবস্থা তো জান।"

তুলসী বলিল, "একটা তিন বছরের ছেলেকে খেতে দেবার সঙ্গতি যার নাই, তার আবার কণ্ঠি-বদলের সাধ কেন ?"

তাহার ক্রোধরঞ্জিত মুখের দিকে করুণ দৃষ্টিপাত করিয়া পরাণ দীর্ঘনিশ্বাসের সহিত বলিল, "বামনেরও চাঁদ ধর্‌তে সাধ হয় তুলসি।"

তুলসী মুখ ফিরাইয়া নীরব রহিল। পরাণ উঠিয়া দাঁড়াইয়া বিষাদগম্ভীরস্বরে বলিল, "তা হ'লে এই কথাই ঠিক ?"

"কোন্ কথা ?"

"ছেলেটার ভার না নিলে—"

কথাটা অসমাপ্ত রাখিয়াই পরাণ উৎসুকদৃষ্টিতে তুলসীর মুখের দিকে চাহিল। তুলসী কোনও উত্তর দিল না। পরাণ আস্তে আস্তে চলিয়া গেল।

গুপী আসিয়া বলিল, "কি হবে টুসী মা ?"

"আমার মাথা !' বলিয়া তুলসী দাঁতে দাঁত চাপিয়া ঘরের ভিতর ঢুকিল।

সে দিন ঘরের চাল ছিল না, পয়সাও নাই। তুলসী ঘরের ভিতর দাঁড়াইয়া কিছুক্ষণ ভাবিল। তার পর একটা বড় ঘটী লইয়া বেণে বোয়ের নিকট উপস্থিত হইল। বেণে-বৌ এক জন ক্ষুদ্র মহাজন। ঘটী বাটী বা সোনা-রূপা ছোটখাট জিনিস রাখিয়া অল্পস্বল্প টাকা দিতে পারিত। তুলসী ঘটীটা রাখিয়া আট আনা চাহিলে বেণে-বৌ ঘটীটাকে নাড়িয়া চাড়িয়া তাহার ওজন অনুমান করিয়া লইয়া বলিল, "আট আনা দিতে পারি না বাছা, পেতল কাঁসার আজকাল কি দর আছে ? বড় জোর চার আনা দিতে পারি।"

তুলসী বলিল, "কিন্তু চার আনা দিলে চল্‌বে না তো মাসী, চার আনার চালই কিন্‌তে হবে। তার পর তেল-নুন আছে।"

মাসী যেন বিরক্তির সহিত বলিল, "তোমার চলবে কি না, তা দেখবার দরকার তো আমার নাই। আর তোমার যদি ছাড়াবার আশা থাক্‌তো, তা হলেও না হয় আর দুগণ্ডা পয়সা দিতে পাত্তাম। কিন্তু তুমি তো আর নিতে পার্‌বে না, কাঁসারী ডেকে আমাকে এ সব আধামূলে ধ'রে দিতে হবে।"

তুলসী মাথা নীচু করিয়া বসিয়া রহিল। বেণে-বৌ বলিল, "তুমি যখন ধরেছ, তখন আর চারটে পয়সা ধ'রে দিচ্ছি। কিন্তু বাছা, আর এ সব পেতল কাঁসা আমার কাছে এনো না, তা বলে রাখছি। সোনারূপা থাকে তো এস।"

তুলসীর ইচ্ছা হইল, মাসীর হাত হইতে ঘটীটা ছিনাইয়া লইয়া যায়। শুধু নিজের জন্য হইলে বোধ হয় তাহাই করিত। কিন্তু ছেলেটা আছে যে। গ্রামে আর এমন মহাজন নাই যে, ঘটীবাটি রাখিয়া পয়সা দেয়। অগত্যা বেণে-বোয়ের কথাগুলা নিঃশব্দে মাথা পাতিয়া লইতে হইল এবং আড়াই টাকা দামের ঘটীটা রাখিয়া পাঁচ আনা পয়সা লইয়া তুলসী চলিল।

রাস্তায় যাইতে যাইতে অপমানসূচক কথাগুলাকে মনে মনে আন্দোলন করিয়া তুলসী হঠাৎ একটা দৃঢ়-সংকল্পে মন বাঁধিল, এবং ঘরে না গিয়া লোচন দাসের সম্মুখে উপস্থিত হইয়া বলিল, "গুপীকে কাল আখড়ায় রেখে আস্‌বে দাদামহাশয় ?"

লোচন আপনার ক্ষীণ দৃষ্টিটাকে যতটা পারিলেন, সতেজ করিয়া লইয়া তুলসীর মুখের উপর স্থাপন করিলেন, কিন্তু সেখানে সংকল্পের দৃঢ়তা ছাড়া ইতস্ততঃ ভাবের কোনও লক্ষণই দেখিতে পাইলেন না। বৃদ্ধ তখন দন্তহীন মুখে মৃদু হাসির লহর তুলিয়া হর্ষপ্রফুল্ল-কণ্ঠে বলিলেন, "স্বচ্ছন্দে রেখে আস্‌বো। তুই কি আমার পর তুলসি ? তোকে তো আমি আগেই বলেছিলাম। যাক্, শ্রীহরির ইচ্ছায় যখন তোর মতিগতি ফিরেছে, তখন—কাল একটু কাজ ছিল, তা—"

বাধা দিয়া তুলসী বলিল, "থাক্ কাজ, কালই রেখে আস্‌তে হবে।"

লোচন বলিলেন, "আচ্ছা আচ্ছা, তাই হবে। সকালে স্নান-আহ্নিক সেরে—বেশী দূর তো নয়, রেখে এসে খাওয়া-দাওয়া কর্‌বো।"

তুলসী আর দ্বিতীয় বাক্যব্যয় না করিয়া দ্রুতপদে চলিয়া গেল।

৩

সে দিন তুলসী অনেক রাত্রি পর্য্যন্ত ঘুমাইতে পারিল না। প্রায় দেড় বৎসরকাল ছেলেটা তাহার কাছে আছে, কিন্তু কাল আর সে থাকিবে না। কাল তুলসী স্বাধীন। এই ছেলেটা বয়সে ছোট হইলেও তাহাকে যে একটা অধীনতার পাশে বাঁধিয়া রাখিয়াছিল, কাল হইতে সে বন্ধন আর থাকিবে না, সে যাহা ইচ্ছা, তাহাই করিতে পারিবে। গুপী যে কেবল তাহার কণ্ঠিবদলের পথেই প্রতিবন্ধক হইয়া দাঁড়াইয়াছিল, তাহা নহে ; ইহার জন্যে ইচ্ছার বিরুদ্ধেও তাহাকে অনেক কাজ করিতে হইত। ঘরে চাল নাই ; তুলসী ভাবিল, দূর হউক, আর কাহারও দরজায় ধার করিতে যাইব না, কোনরূপে দিন কাটিয়া যাইবে। কিন্তু গুপী তাহার সঙ্কল্পের দৃঢ়তাকে শিথিল করিয়া দিত। সে আসিয়া ম্লানমুখে ক্ষুধার তাড়না জানাইলে তুলসী আর স্থির থাকিতে পারিত না, আধসের চাউলের জন্য তাহাকে পরের দ্বারে গিয়া হীনতা স্বীকার করিতে হইত। হতভাগা ছেলে মাকে খাইয়াছে, বাপকে খাইয়াছে, তথাপি তাহার ক্ষুধার নিবৃত্তি হয় নাই, সকালে বিছানা হইতে উঠিয়াই বলিত, "কি হাব ( খাব ) টুসী মা ?" অগত্যা তুলসীকে তাহার সকালের খাবার যোগাড় করিয়া রাখিতে হইত। না রাখিলে তাহার ক্রন্দনের জ্বালায় অস্থির হইয়া পড়িতে হইত। এই ছেলেটাই তো যত আপদ্ ! দূর হউক, কাল ইহাকে বিদায় করিতে পারিলে আর কোনও ঝঞ্ঝাট থাকিবে না। তখন তুলসী কণ্ঠিবদল করুক বা না করুক, কোনরূপে আপনার পেটটা চালাইতে পারিবে না পারে, উপবাস দিয়া মরিলেও তো কোনও ক্ষতি নাই।

পাশে শুইয়া গুপী অকাতরে ঘুমাইতেছিল ; হঠাৎ সে বোধ হয়, স্বপ্ন দেখিয়া কাঁদিয়া উঠিল। তুলসী তাড়াতাড়ি উঠিয়া প্রদীপ জ্বালিল, এবং তাহার গায়ে আস্তে

আস্তে হাত চাপড়াইয়া পুনরায় ঘুম পাড়াইল। ইহাও কি কম যন্ত্রণা! রাত্রে নিশ্চিন্ত হইয়া ঘুমাবার যো নাই। সেবার সর্দিজ্বরে তিনদিন কি ভোগটাই না ভুগিতে হইয়াছিল। তিন রাত চোখেপাতায় হয় নাই। কাল হইতে তুলসী নিশ্চিন্ত হইয়া ঘুমাইয়া বাঁচিবে। কিন্তু কাল যদি ছেলেটা স্বপ্ন দেখিয়া কাঁদিয়া উঠে, কে তাহাকে ভুলাইয়া ঘুম পাড়াইবে? ঘুম ভাঙ্গিলে যখন বিছানা হাতড়াইবে, টুসী মা টুসী মা বলিয়া কাঁদিতে থাকিবে, তখন?—তুলসী তাড়াতাড়ি আলোকটা নিবাইয়া দিয়া পাশ ফিরিয়া শুইয়া পড়িল।

সকালে উঠিয়া তুলসী তাড়াতাড়ি রান্না চাপাইয়া দিল। এক মুঠা না খাওয়াইয়া কি পাঠান যায়? গুপী ডাল মাখিয়া ভাত খাইতে ভালবাসিত, কিন্তু সব দিন ডাল জুটিত না। আজ তুলসী এক পয়সার মসুর ডাল আনিয়া চড়াইয়া দিল। গুপী উনানের পাশে দাঁড়াইয়া জিজ্ঞাসা করিল, "দা (ডাল) কি অবে (হবে) টুসী মা?"

তুলসী বলিল, "তুই খাবি।"

"আমি হাব?"

"হাঁ।"

"আমি দা হাব, আমি দা হাব!" বলিয়া গুপী আনন্দে করতালি দিয়া নাচিতে লাগিল। তুলসী তাহার দিকে রোষপূর্ণ কটাক্ষ নিক্ষেপ করিয়া দাঁতে দাঁত চাপিয়া বলিল, "হতভাগা ছেলে! যেন কক্ষনো খেতে পায় না।"

গুপীর আনন্দোৎফুল্ল মুখখানি ম্লান হইয়া গেল।

তুলসী উঠানের এক পাশে কয়েকটা বেগুন-গাছ পুতিয়াছিল; তাহাদের একটা গাছে একটিমাত্র বেগুন হইয়াছিল। তুলসী সেইটিকে তুলিয়া ভাজিয়া দিল। এক পয়সার মাছ কিনিবার জন্ত অনেক চেষ্টা করিল, কিন্তু মাছ কোথাও পাইল না। নেত্য গোয়ালিনী দুধ লইয়া যাইতেছিল, তাহার নিকট হইতে দুই পয়সার দুধ কিনিয়া লইল।

রন্ধন শেষ হইল। তুলসী গুপীকে তেল মাখাইয়া স্নান করাইয়া দিল; তাহার মাথা আঁচড়াইয়া কপালে খয়েরের টিপ, নাকে একটি তিলক পরাইয়া দিল। তার পর তাহাকে খাওয়াইতে বসিল। ইদানীং গুপী নিজের হাতেই খাইত, আজ তুলসী তাহাকে কোলে বসাইয়া খাওয়াইয়া দিতে লাগিল। তাহার মুখে ভাত তুলিয়া দিতে দিতে তুলসী জিজ্ঞাসা করিল, "ডাল কেমন হয়েছে রে গুপী?"

মাথা নাড়িয়া গুপী উত্তর করিল, "বদ্দ (বড্ড) মিত্তি (মিষ্টি) টুসী মা।"

একটু চুপ করিয়া থাকিয়া তুলসী বলিল, "হাঁ দেখ গুপী, ও বাড়ীর দাদামশাই আজ ঠাকুর দেখতে যাবে, তুই যাবি?"

গুপী বলিল, "দাব (যাব) টুমি যাবে?"

তুলসী বলিল, "আমি কোথায় যাব রে?" আমাকে কি সেখানে যেতে আছে? তুই দাদামশায়ের সঙ্গে যাবি।

গুপী বলিল, "দাদামতাইর থনে (সঙ্গে) দাব?"

তুলসী বলিল, "হাঁ, কাপড় প'রে দাদামশায়ের সঙ্গে যাবি।"

আহ্লাদে ঘাড় নাড়িতে নাড়িতে গুপী বলিল, "ওহো, পাপড় (কাপড়) পলে (পরে) তাকু (ঠাকুর) দাব।"

হঠাৎ মুখ ফিরাইয়া তুলসীর মুখের দিকে চাহিয়া বলিল, "তুমি কাঁব্বে (কাদবে) না টুসী মা?"

তুলসীর চোখ দুটো সজল হইয়া আসিল; সে ধরা-গলায় উত্তর করিল, "না। তুই এখন খেয়ে নে।"

লোচন আসিয়া ডাকিলেন, "কৈ তুলসি, হয়েছে? বেলাও অনেকটা হয়ে গেল।"

ব্যস্তভাবে তুলসী বলিল, "এই যে—হয়েছে। তা আজ যদি বেলা—"

লোচন বলিলেন, "তা হোক্, কাল আবার কাজ আছে।"

গুপীকে খাওয়াইয়া ধোয়াইয়া তুলসী তাহাকে একখানি কাপড় পরাইয়া দিল। তাহা খেলার ভাঁড়, মাটীর পুতুল সব একখানা নেকড়ায় বাঁধিল। লোচন তাড়া দিয়া বলিলেন, "আর দেরী করিস্ নে তুলসি।"

তুলসী তাড়াতাড়ি দুধটুকু গরম করিয়া গুপীকে খাওয়াইয়া দিল। তার পর তাহার কপালে একটি গোবরের টিপ দিয়া তাহাকে কোলে লইয়া মাথার চুলগুলা পরিষ্কার করিয়া দিতে দিতে বলিল, "কাঁদিস্ নে গুপী, লক্ষ্মী ছেলে!

ঘাড় দোলাইয়া গুপী বলিল, "না টুসী মা, কাঁব্ব না। তাকু দেকে আব্ব (আস্‌ব)।"

তুলসী তাহাকে কোল হইতে নামাইয়া দিল। লোচন তাহার হাতটা চাপিয়া ধরিয়া শ্রীহরি স্মরণ করিতে করিতে অগ্রসর হইলেন। গুপী মুখ ফিরাইয়া বলিল, "তুমি কাঁব্বে না টুসী মা?"

তুলসী কোনও উত্তর দিল না। সে কাঠের মত শক্ত হইয়া দাঁড়াইয়া রহিল। গুপী দুই পদ অগ্রসর হইয়া আবার পিছনে ফিরিয়া ডাকিল, "টুসী মা!"

লোচন তাহাকে ধমক দিয়া হাত চাপিয়া বলিলেন, "আয় আয়।"

আবার কয়েকপদ গিয়া দাঁড়াইয়া পড়িল; ডাকিল, "টুসী মা!"

তুলসী মুখটা পিছন দিকে ফিরাইয়া লইল। লোচন গুপীর হাত টানিয়া অগ্রসর হইল। গুপী আর একবার উচ্চকণ্ঠে ডাকিল, "টুসী মা!"

লোচন তাহাকে জোরে একটা ধমক দিলেন।

হঠাৎ তুলসী পাগলের মত ছুটিয়া আসিয়া দুই হাতে গুপীকে জড়াইয়া ধরিয়া আর্তকণ্ঠে বলিয়া উঠিল, "না গো না, আমি যেতে দেব না।

গুপী অবাক্ হইয়া তুলসীর মুখের দিকে চাহিল। লোচন গম্ভীরস্বরে ডাকিলেন, "তুলসি!"

তুলসী কাঁদিয়া বলিল, "তোমার পায়ে পড়ি দাদা-মশায়, ও আমাকে ছেড়ে থাকতে পারবে না।"

ঠাকুর দেখার সঙ্গে এই কান্নার কি সম্পর্ক, তাহা না বুঝিলেও, তুলসীকে কাঁদিতে দেখিয়া গুপীর চোখ দুইটা ছল্‌-ছল্ করিতে লাগিল। সে দুই হাতে তুলসীর গলা জড়াইয়া ধরিয়া বাষ্পজড়িতকণ্ঠে বলিল, "আমি যাব না টুসী মা, আমি যাব না।"

তুলসী তাহাকে বুকের উপর চাপিয়া ধরিয়া ছুটিয়া পলাইল এবং ঘরে ঢুকিয়া ঘরের দরজা বন্ধ করিয়া দিল। বাহিরে থাকিলে পাছে কেহ জোর করিয়া গুপীকে লইয়া যায়।

তুলসীর কাণ্ড দেখিয়া লোচন কিয়ৎক্ষণ হতবুদ্ধির ন্যায় দাঁড়াইয়া রহিলেন; তার পর তুলসী হইতে তাহার পিতা গোবর্দ্ধন দাস পর্য্যন্ত সকলের দুষ্প্রবৃত্তি কীর্ত্তন করিতে করিতে স্বগৃহাভিমুখে প্রস্থান করিলেন।

৪

লোচন দাসের প্রমুখাৎ তুলসীর সকল্প অবগত হইয়া পরাণ সকালেই তুলসীর সহিত সাক্ষাৎ করিতে ইচ্ছুক হইয়াছিল। কিন্তু কার্য্যবশতঃ গ্রামান্তরে যাইবার প্রয়োজন থাকায় দিনমানে সাক্ষাৎ করিতে পারিল না; সন্ধ্যার পরই তুলসীর সহিত দেখা করিতে আসিল। উঠানে আসিয়া ডাকিল, "তুলসী!"

তুলসী অন্ধকারে দাবার উপর বসিয়া, অতঃপর কোন্ পথ অবলম্বন করিবে, তাহাই ভাবিতেছিল। ডাক শুনিয়া সচকিতে উত্তর দিল, "কে গা?"

পরাণ বলিল, "চিনতে পারো না? আমি পরাণ।"

ঈষৎ কর্কশ-কণ্ঠে তুলসী জিজ্ঞাসা করিল, "কেন গা?"

পরাণ দাবার উপর উঠিয়া হাস্যতরলকণ্ঠে বলিল, "মালসা ভোগটা কবে হবে, তাই জানতে এলাম।"

তুলসী বলিল, "এটা তো ছাদ্দবাড়ী নয় বৈরাগী-ঠাকুর, এখানে কিসের মালসা ভোগ খাবে?"

পরাণ বলিল, "শত্রুর ছাদ্দবাড়ী হোক, এখানে যে মোচ্ছবের মালসা-ভোগ হবে।"

বলিয়া পরাণ একটু হাসিল। তুলসী উঠিয়া নীরবে একখানা আসন তাহার দিকে ছুড়িয়া দিল। পরাণ আসনখানা পাতিয়া তাহাতে বসিয়া ধীরে ধীরে বলিল "আজ তোমার মনটা ভাল নাই, না তুলসী?"

তুলসী কোনও উত্তর দিল না। পরাণ গম্ভীরভাবে বলিল, "তা হতেই পারে, মানুষ কয়া তো। তবে কি জান, সংসারে কেউ কারো নয়, এই যে দেহ, এটাও আপন নয়।" বলিয়া পরাণ গুণ-গুণ করিয়া গান ধরিল—

"এই যে কলেবর, জেনো পরের ঘর,
ভাড়া দিয়ে আছ ভাড়াটিয়া ঘরে।"

এমন সময় ঘরের ভিতর হইতে গুপী ডাকিল, "টুসী মা!"

অন্ধকারে ভূতের আনুনাসিক স্বর শুনিয়া মানুষ যেমন আতঙ্কে শিহরিয়া উঠে, পরাণ তেমনই চমকিয়া উঠিল। তুলসী দরজার কাছে গিয়া ঘরের ভিতর মুখ বাড়াইয়া বলিল, "ভয় কি? এই যে আমি। ঘুমোও।" পরাণ কিয়ৎক্ষণ হতভম্বের ন্যায় বসিয়া থাকিয়া ধীরে ধীরে জিজ্ঞাসা করিল, "আজ না ছেলে-টাকে আখড়ায় রেখে আসবার কথা ছিল?"

তুলসী গম্ভীরভাবে উত্তর দিল, "হুঁ।"

পরাণ একটু ইতস্ততঃ করিয়া বলিল, "তা আজ বুঝি নিয়ে যাবার সুবিধা হ'লো না।"

তুলসী উত্তর করিল, "হুঁ।"

একটু ভাবিয়া পরাণ বলিল, "আজ না হ'লো, আর একদিন রেখে এলেই চলবে। লোচন খুড়োর সুবিধা না হয়, আমি এক দৌড়ে যাব, তার আর কি। তোমার যদি উপকার হয়, বুঝলে কি না, আমি না হয় একটু বেগারই দিলাম। আর তোমার বেগারের তরেই তো—বুঝলে কি না।"

পরাণ হিহি করিয়া হাসিয়া উঠিল; কিন্তু তাহার এই পরিহাসে তুলসীর মুখটা যে ভ্রূকুটী-ভীষণ হইয়া উঠিয়াছে, অন্ধকার প্রযুক্ত পরাণ তাহা দেখিতে পাইল না। সে হাসি থামাইয়া গুণ্ গুণ্ করিয়া গাহিল—

"তোমারি তরে আমি নন্দের বাথা বই,
আর কিছু জানিনে রাই, আমি তোমা বই।"

তুলসী বলিল, "আমার একটু উপকার করতে পার বৈরাগি?"

পরাণ ব্যগ্রস্বরে বলিয়া উঠিল, "খুব পারি, কি করতে হবে বল।"

তুলসী বলিল, "আমাকে গোটাকতক গান শিখিয়ে দিতে পার?"

বিস্ময়ের সহিত পরাণ জিজ্ঞাসা করিল, "গান? গান শিখে কি হবে?"

তুলসী বলিল, "গান গেয়ে ভিক্ষা করলে বেশী ভিক্ষা পাওয়া যায়।"

অন্ধকারে আপনার বিস্ফারিত দৃষ্টিটা তীক্ষ্ণভাবে তুলসীর মুখের দিকে নিক্ষেপ করিয়া পরাণ বলিল, "তুমি গান গেয়ে ভিক্ষা করবে তুলসী?"

"বোষ্টমের মেয়ে, দোষ কি?"

"দরকারই বা কি?"

"পেট চলে না।"

"সে ভার তো আমার।"

"যখন তুমি ভার নেবে। তার আগে তো পেট চুপ ক'রে থাকবে না?"

"সে আর ক'দিন? বল তো আমিই—"

"এমন অন্যায় কথা আমি বলতে চাই না। তার চেয়ে তুমি আমাকে দু'টো গান শিখিয়ে দাও। বেশ ভাল দেহতত্ত্বের গান।"

একটু চুপ করিয়া থাকিয়া পরাণ বলিল, "কিন্তু তুমি ভিক্ষা কত্তে পারবে?"

তুলসী বলিল, "পারবো না কেন? এই যে কত বোষ্টমের মেয়ে ভিক্ষা ক'রে বেড়ায়।"

সহাস্যে পরাণ বলিল, "তাদের কথা ছেড়ে দাও। তার চেয়ে যে ক'দিন না কণ্ঠিবদল হয়, সে কদিন আমিই—"

বাধা দিয়া তুলসী বলিল, "তুমি ক দিন দেবে? ধর, যদি ছ মাস না হয়?"

"আমি ছ'মাস যোগাব।"

"ছ'মাস?"

"দেব।"

"এক বছর?"

"একটা বছর আর কি বেশী দিন!"

"কিন্তু লোকে কি বলবে?"

"একটা ঠিক হ'য়ে থাকলে কেউ কিছু বলবে না।"

একটু ভাবিয়া তুলসী বলিল, "আমিই বা শুধু শুধু তোমার দান নিতে যাব কেন?"

পরাণ বলিল, "শুধু কেন, দু'দিন পরে তো তুমি সুদে আসলে সব ফিরিয়ে দেবে।"

ঈষৎ রুক্ষস্বরে তুলসী বলিল, "সে পরের কথা ছেড়ে দাও। ছ'মাস পরে যদি আমি ম'রে যাই, তোমার কাছে তো ঋণী হয়ে থাকব?"

এ কথার উত্তর পরাণ দিতে পারিল না। তুলসী বলিল, "এখন তুমি আমাকে গান শেখাবে কি না বল।"

"আচ্ছা কাল এসে শেখাব" বলিয়া পরাণ একটু বিমর্ষভাবে উঠিয়া গেল। তুলসী সেই অন্ধকার দাবার উপর একা বসিয়া রহিল। ঘরের সামনে তেঁতুলগাছটা একটা প্রকাণ্ড দৈত্যের মত দাঁড়াইয়াছিল, তাহার মাথার উপর জোনাকীগুলা তাহার জলন্ত চক্ষুর মতই দেখাইতেছিল। বাতাসে ডালগুলা সন্ সন্ শব্দ করিতেছিল। তুলসীতলার প্রদীপটা তখন নিবিয়া গিয়াছিল। আকাশে নক্ষত্র জ্বলিতেছিল। হঠাৎ একটা নক্ষত্র খসিয়া পড়িল। তুলসী সাত কুলের, সাত পুকুরের নাম মনে মনে বলিতে লাগিল। ঘরের পিছনে বাঁশঝাড়ের ভিতর শৃগাল চীৎকার উঠিল; তুলসী ঘরে ঢুকিয়া দরজা বন্ধ করিল।

তুলসীর নিকট হইতে বিদায় লইয়া পরাণ যখন লোচনের নিকট উপস্থিত হইল, লোচন তখন সবেমাত্র নাম-জপ শেষ করিয়া হুঁকা কলিকা লইয়া বসিয়াছেন। পরাণের মুখে সকল কথা শুনিয়া তিনি গম্ভীরভাবে বলিলেন, "কি জান পরাণ, 'রমণীর পাপ মন কাচের বাসন।' ওরা জগতে অতি জঘন্য জীব। এই জন্যই শাস্ত্রে ওদের এত নিন্দা ক'রে গেছে। আমি তো ওদের আন্তরিক ঘৃণা করি।"

কিন্তু তিনি ঘৃণা করিলেও পরাণ কিছুতেই তুলসীকে ঘৃণা করিতে পারিল না; বরং এই পাপমনা জঘন্য জীবটাকে পাইবার জন্য সে যথেষ্ট আগ্রহ প্রকাশ করিতে লাগিল। তখন লোচন তাহাকে আশ্বাস দিয়া বলিলেন, "তুমি উতলা হয়ো না; শ্রীহরির ইচ্ছায় কি না হয়? তাঁর ইচ্ছায় পঙ্গু গিরি লঙ্ঘন করে, আর একটা মেয়েমানুষ বশে আসবে না?"

তিনি পুনরায় চেষ্টা করিতে প্রতিশ্রুত হইলে পরাণ আশ্বস্ত হইয়া বিদায় লইল।

লোচনের এই চেষ্টার মধ্যে শুধু যে পরাণেরই স্বার্থ ছিল, তাহা নহে; তাঁহার নিজেরও একটু স্বার্থ ছিল। তাঁহার তৃতীয় পক্ষের কণ্ঠিবদলের বৈষ্ণবী ব্যতীত চতুর্থ পক্ষের একটি সেবাদাসী ছিল। কিন্তু তৃতীয় পক্ষের ভয়ে সেটিকে ঘরে আনিতে সাহস করেন নাই, সোনাপুরের আখড়াতেই রাখিয়া দিয়াছিলেন। কিন্তু প্রবৃত্তির বশীভূত অসংখ্য বৈষ্ণবমণ্ডলীর মধ্যে, বিশেষতঃ আখড়ার অধিকারী চরণদাস বাবাজীর সন্নিধানে এই যৌবনসম্পন্না সেবাদাসীটিকে রাখিয়া নিশ্চিন্ত হইতে পারিতেছিলেন না, তাহার জন্য একটি স্বতন্ত্র নিভৃত স্থানের অন্বেষণ করিতেছিলেন। শ্রীহরির কৃপায় স্থান মিলিল। গোবর্দ্ধনের প'ড়ো ঘরটা

